নীলাকাশে কোটি কোটি তারায় ঝলমল চন্দ্রাতপতলে সূর্য্যচন্দ্রের গমনাগমনের ছন্দে সমুদ্রগুনিত সুন্দরী ধরণীর পটে কত বর্ণের কত ছবি—বৈশাখী ঝড়ের সন্ধ্যা, আষাঢ়-মেঘের ঘন সমারোহ, শরতের সোনার প্রভাত, শীতের রৌদ্রতপ্ত মধ্যাহ্ন, মাধবী জ্যোৎস্নারাত্রি—ঋতুর পর ঋতু ফুলে ফুলে পা ফেলিয়া জলে স্থলে কত রঙের উত্তরীয় উড়াইয়া তোমার যাত্রা!—হে অপরূপ, তোমাকে নমস্কার!

আমার চোখের সম্মুখে কত সুখ, কত ছবি ভাসিয়া উঠিতেছে—খুকীর হাসি, ছেলেদের খেলা, প্রিয়ার চাউনি, গায়িকার সুরদীপ্ত আননপদ্ম, বন্ধুর প্রেমের হাসি, শালবনে প্রেমিকপ্রেমিকা, নগরের জন-স্রোত, কারখানার কুলিমজুর, ষ্টেশনের যাত্রী, জ্যোৎস্না রাতে তরুণ তরুণী, মানবজীবনের সুখদুঃখের কত চিত্র তুমি আঁকিতেছ! শিল্পী তোমাকে নমস্কার!

পৃথিবীর এই নানা রূপের পুরীতে শুধু আমাকে আমন্ত্রিত কর নাই, এই রূপকথালোকের সোনার কাঠি আমার হাতে তুলিয়া দিয়াছ! সৌন্দর্য্য-মানিকের স্পর্শে জগৎ লাবণ্যে ভরিয়া গিয়াছে। তোমার হাতের একটি তূলি আমার হাতেও দিয়াছ, এই রঙের ঝর্ণাতলায় বসিয়া আমার এ ছোট হৃদয়ের পাত্র ভরিয়া সবাইকে বার বার তোমার আনন্দসুধা পান করাই! অফুরন্ত তোমার রূপের ফোয়ারা, অফুরন্ত আমার হৃদয়-পেয়ালা, আমি ধন্য হইলাম।

বিশ্বলীলাকমল হাতে করিয়া কোন্ আনন্দে মাতোয়ারা হইয়া তুমি
আ[illegible]ল ব[illegible] এ জ্যোৎস্না-রাতে তোমার প্রসন্নমুখের হাসি দেখিয়া নয়ন
ভারাক্রান্ত বা[illegible]স মৃদু [illegible] তোমার এই কোটি কোটি রূপের প্রদীপজ্বালা বিশ্ব-
কাছে আসিয়া এক [illegible]থরে [illegible] দিয়া প্রাণের শিখায় পৃথিবীর অঙ্গনতলে একটি
পিয়ানোর সুরের ঝর্ণাধা[illegible]
মাধবীর চোখে সমু[illegible] [illegible]ালাইয়া ধন্য হইলাম। বিশ্বশিল্পী তোমাকে নমস্কার!

সমাপ্ত

